উপাদানগুলির অধিকাংশই বজায় থাকে। ভাতের ফেনের সঙ্গে কিছু পুষ্টিকর অংশ বেরিয়ে আসে। একারণে ফেন না ফেলে ভাত রান্নার অভ্যাস করা দরকার।

উত্তর 2. প্রত্যক্ষ বা পরোক্ষভাবে সব প্রাণীই তাদের জীবনধারণের জন্যে উদ্ভিদের উপর নির্ভরশীল। উদ্ভিদেরা তাদের প্রয়োজনীয় খাদ্যোপাদান সংগ্রহ করে মাটি ও বায়ুমণ্ডল থেকে এবং নিজ দেহের অভ্যন্তরেই এই রাসায়নিক উপাদানগুলিকে তাদের খাদ্যোপযোগী করে তোলে। উদ্ভিদের খাদ্যের মধ্যে সবচেয়ে প্রয়োজনীয় মৌলিক পদার্থগুলি হচ্ছে অক্সিজেন, হাইড্রোজেন, কার্বন, নাইট্রোজেন, সালফার, ফস্‌ফরাস, ক্যালসিয়াম, ম্যাগ্নেসিয়াম, পটাশিয়াম ও লোহা ইত্যাদি। এদের মধ্যে উদ্ভিদ বায়ুমণ্ডল থেকে কার্বন, হাইড্রোজেন ও অক্সিজেন সংগ্রহ করে এবং অন্যান্য পদার্থগুলি পায় মাটি থেকে।

উদ্ভিদের যে কোন অংশেই কম বা বেশী পরিমাণে প্রোটিন, কার্বোহাইড্রেট, ফ্যাট, খনিজ পদার্থ ও ভিটামিন পাওয়া যায়। উদ্ভিদকোষে এগুলি অদ্রবণীয় অবস্থায় থাকে। এই অদ্রবণীয় পদার্থগুলি আর্দ্রবিশ্লেষণ প্রক্রিয়ায় দ্রবণীয় পদার্থে পরিণত হয় এবং উদ্ভিদদেহের এক অংশ থেকে অপর অংশে সঞ্চালিত হয়। দ্রবণীয় অবস্থায় এগুলি সহজেই উদ্ভিদের পুষ্টি ও বৃদ্ধির কাজে লাগে। উদ্ভিদের খাদ্যগুলি বিশ্লিষ্ট হবার কাজে বিভিন্ন প্রকার কোষনিঃসৃত এনজাইম বিভিন্ন পর্যায়ে অনুঘটকের কাজ করে। প্রাণীদেহে খাদ্যবস্তুর পরিপাকক্রিয়া শরীরের একটি নির্দিষ্ট স্থানে সংঘটিত হয়, কিন্তু উদ্ভিদদেহে পরিপাকক্রিয়া যে কোন স্থানে সংঘটিত হতে পারে।

শ্যামসুন্দর দে*

* ইনস্টিটিউট অব রেডিও ফিজিক্স অ্যাণ্ড ইলেকট্রনিক্স; বিজ্ঞান কলেজ, কলিকাতা-9

# শোক-সংবাদ

## পরলোকে অনিলকুমার ভট্টাচার্য

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের জৈব রসায়ন বিভাগের রীডার ডক্টর অনিলকুমার ভট্টাচার্য গত 6ই মে তাঁর কলকাতার বাসভবনে পরলোকগমন করেছেন।

ডক্টর ভট্টাচার্য 1944 সালে বিদ্যাসাগর কলেজ থেকে রসায়নশাস্ত্রে অনার্সসহ বি. এস-সি পরীক্ষায় উত্তীর্ণ হন এবং 1946 সালে কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে বিশুদ্ধ রসায়নশাস্ত্রে এম. এস-সি ডিগ্রী লাভ করেন। এরপর তিনি বিজ্ঞান কলেজে ডক্টর অসীমা চট্টোপাধ্যায়ের অধীনে উদ্ভিজ্জ রসায়ন বিষয়ে গবেষণা সুরু করেন এবং সেই সঙ্গে সুরেন্দ্রনাথ কলেজে অধ্যাপনার কাজে যোগ দেন। উদ্ভিজ্জ রসায়নে তাঁর গুরুত্বপূর্ণ মৌলিক গবেষণার জন্যে তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে 1954 সালে প্রেমচাঁদ

রায়চাঁদ বৃত্তি এবং 1956 ডি. এস-সি ডিগ্রী লাভ করেন।

1956 সালে ডক্টর ভট্টাচার্য মার্কিন যুক্তরাষ্ট্রে গিয়ে প্রখ্যাত রসায়ন-বিজ্ঞানী অধ্যাপক এ. আর. গোল্ডফার্বের অধীনে গবেষণা করেন। তিনি



অনিলকুমার ভট্টাচার্য

সেখানে র‍্যাগ-উইডের পরাগবাহিত 'হে-ফিবার'-এর অধিবিষের সূত্র আবিষ্ক্রিয়ায় গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেন। মার্কিন যুক্তরাষ্ট্রের কয়েকটি রাজ্যে এই ব্যাধির বিশেষ প্রাদুর্ভাব দেখা যায়। ডক্টর ভট্টাচার্য কর্কট রোগ সম্পর্কেও সেখানে গবেষণা করেন।

1959 সালে স্বদেশে ফিরে এসে ডক্টর ভট্টাচার্য সুরেন্দ্রনাথ কলেজে কিছুকাল অধ্যাপনার পর বিশ্ববিদ্যালয়ের বিজ্ঞান কলেজে রসায়ন বিভাগে যোগদান করেন এবং 1963 সালে তিনি জৈব রসায়ন বিভাগের রীডার নিযুক্ত হন। তিনি এই বিভাগে একটি দক্ষ গবেষক ছাত্রগোষ্ঠী গড়ে তোলেন, যাঁরা তাঁর অধীনে ডক্টরেট ডিগ্রী লাভ করেন। প্রকৃতিজ উপাদান টার্পিন, কুমারিন, উপক্ষার ইত্যাদি সম্পর্কে তাঁর 25টিরও বেশী মৌলিক গবেষণা-পত্র স্বদেশে ও বিদেশে বিশিষ্ট বিজ্ঞান পত্রিকায় প্রকাশিত হয়।

মানুষ হিসাবে তিনি ছিলেন সদালাপী, সহৃদয় এবং অমায়িক। যে কেউ তাঁর সংস্পর্শে এসে প্রীতি-মধুর ব্যবহারে মুগ্ধ হতেন। তিনি বঙ্গীয় বিজ্ঞান পরিষদের প্রাক্তন সদস্য ছিলেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল মাত্র 49 বছর এবং তিনি তাঁর স্ত্রী বেথুন কলেজের রসায়ন বিভাগের অধ্যাপিকা ডক্টর অনিমা ভট্টাচার্য ও দুই কন্যা রেখে গেছেন। আমরা তাঁর পরলোকগত আত্মার চিরশান্তি কামনা করি।

র. ব.

## চিঠিপত্রের বিভাগ ঃ একটি বিজ্ঞপ্তি

আধুনিক বিজ্ঞানের বিভিন্ন বিষয়, মাতৃভাষার মাধ্যমে বিজ্ঞান শিক্ষা, বিজ্ঞান জনপ্রিয়করণ প্রভৃতি সম্পর্কে সংক্ষিপ্ত আলোচনার উদ্দেশ্যে এই পত্রিকায় একটি 'চিঠিপত্রের বিভাগ' খুলিবার সিদ্ধান্ত করা হইয়াছে। উক্ত বিভাগে প্রকাশের জন্য পাঠকবর্গের নিকট হইতে চিঠি আহ্বান করা হইতেছে। প্রতিটি চিঠির একটি উপযোগী শিরোনাম দেওয়া প্রয়োজন এবং চিঠির আয়তন মোটামুটিভাবে 400 শব্দের মধ্যে সীমাবদ্ধ রাখা বাঞ্ছনীয়। চিঠির প্রকাশ এবং আবশ্যকবোধে উহার অল্পবিস্তর পরিবর্তন সম্বন্ধে পত্রিকার সম্পাদকমণ্ডলীর অভিমতই চূড়ান্ত বলিয়া গণ্য হইবে।

চিঠিপত্র পাঠাইবার ঠিকানা—প্রধান সম্পাদক, 'জ্ঞান ও বিজ্ঞান', পি-23, রাজা রাজকৃষ্ণ স্ট্রীট, কলিকাতা-6।